শ্রুত্বাধ্যায়ং তদাপ্নোতি পুরাণস্যাস্য ভক্তিমান্।
এতৎ সংসারভীরূণাং পরিত্রাণমনুত্তমম্।
দুঃস্বপ্ননাশনং নৃণাং সর্ব্বদুষ্টনিবর্হণম্॥ ৪১
ইদমার্ষং পুরা প্রাহ ঋভবে কমলোদ্ভবঃ।
ঋভুঃ প্রিয়ব্রতায়াহ স চ ভাগুরয়েঽব্রবীৎ॥ ৪২
ভাগুরিঃ স্তবমিত্রায় দধীচায় স চোক্তবান্।
স বৈ সারস্বতে প্রাদাদ্ভৃগুঃ সারস্বতাদপি॥ ৪৩
ভৃগুণা পুরুকুৎসায় নর্ম্মদায়ৈ স চোক্তবান্।
নর্ম্মদা ধৃতরাষ্ট্রায় নাগায় পূরণায় চ॥ ৪৪
তাভ্যাঞ্চ নাগরাজায় প্রোক্তং বাসুকয়ে দ্বিজ
বাসুকিঃ প্রাহ বৎসায় বৎসশ্চাশ্বতরায় বৈ॥ ৪৫
কম্বলায় চ তেনোক্তমেলাপত্রায় তেন চ।
পাতালং সমনুপ্রাপ্তস্ততো বেদশিরা মুনিঃ॥ ৪৬
প্রাপ্তবানেতদখিলং স বৈ প্রমতয়ে দদৌ।
দত্তং প্রমতিনা চৈব জাতুকর্ণায় ধীমতে॥ ৪৭
জাতুকর্ণেন চৈবোক্তমন্যেষাং পুণ্যশালিনাম্।
বশিষ্ঠবরদানেন মমাপ্যেতং স্মৃতিং গতম্॥ ৪৮

ময়াপি তুভ্যং মৈত্রেয় যথাবৎ কথিতন্ত্বিদম্।
ত্বমপ্যেতৎ শমীকায় কলেরন্তে গদিষ্যসি॥ ৪৯
ইত্যেতৎ পরমং গুহ্যং কলিকল্মষনাশনম্।
যঃ শৃণোতি নরঃ পাপৈঃ স সর্ব্বৈর্দ্বিজ মুচ্যতে॥
পিতৃপক্ষমনুষ্যেভ্যঃ সমস্তামরসংস্তুতিঃ।
কৃতা তেন ভবেদেতদ্ যঃ শৃণোতি দিনে দিনে
কপিলাদানজনিতং পুণ্যমত্যন্তদুর্লভম্।
শ্রুত্বৈতস্য দশাধ্যায়ানবাপ্নোতি ন সংশয়ঃ॥ ৫২

যস্ত্বেতৎ সকলং শৃণোতি পুরুষঃ
কৃত্বা মনস্যচ্যুতং,
সর্ব্বং সর্ব্বময়ং সমস্তজগতা-
মাধারমাত্মাশ্রয়ম্।
জ্ঞানং জ্ঞেয়মনন্তমাদ্যরহিতং
সর্ব্বামরাণাং হিতং,
স প্রাপ্নোতি ন সংশয়োঽস্ত্যবিকলং
যদ্বাজিমেধে ফলম্॥ ৫৩
যত্রাদৌ ভগবাংশ্চরাচরগুরু-
র্ম্মধ্যে তথান্তে চ স,
ব্রহ্মজ্ঞানময়োঽচ্যুতোঽখিলজগ-
ন্মধ্যান্তসর্গপ্রভুঃ।

---

ফল লাভ করে, এই পুরাণের একটীমাত্র অধ্যায় ভক্তির সহিত শ্রবণ করিলে তাদৃশ ফল লাভ হয়। এই পুরাণ সংসারভীত ব্যক্তিগণের পরিত্রাণের অতি উৎকৃষ্ট উপায় এবং ইহা মনুষ্যগণের দুঃস্বপ্ন বিনাশ ও সমস্ত দোষের শান্তি করিয়া থাকে। পুরাকালে ব্রহ্মা ঋভুকে এই আর্ষ পুরাণ বলিয়াছিলেন। ঋভু প্রিয়ব্রতকে, প্রিয়ব্রত ভাগুরিকে, ভাগুরি স্তবমিত্রকে এবং স্তবমিত্র দধীচিকে বলিয়াছিলেন; দধীচি সারস্বতকে, সারস্বত ভৃগুকে, ভৃগু পুরুকুৎসকে, পুরুকুৎস নর্ম্মদাকে, নর্ম্মদা ধৃতরাষ্ট্র, নাগ ও পূরণকে, তাঁহারা দুই-জনে নাগরাজ বাসুকিকে, বাসুকি বৎসকে, বৎস অশ্বতরকে, অশ্বতর কম্বলকে ও কম্বল এলাপত্রকে বলিয়াছিলেন। তৎপরে বেদ-শিরাঃ মুনি পাতালে আগমন করিয়া এই পুরাণ প্রাপ্ত হইয়াছিলেন এবং তিনি প্রমতিকে, প্রমতি বুদ্ধিমান্ জাতুকর্ণকে, জাতুকর্ণ অন্যান্য পুণ্যশীল মহাত্মগণের নিকট প্রকাশ করিয়াছিলেন। বশিষ্ঠের বর-দানে আমারও ইহা স্মৃতিপথারূঢ় হইয়াছে। হে মৈত্রেয়! আমিও তোমাকে ইহা যথাবৎ বলিলাম, তুমিও কলির শেষে শমীককে এই পুরাণ বলিবে। ৩৮—৪৯। হে দ্বিজ! যে ব্যক্তি কলিকল্মষনাশন ও পরম গুহ্য এই পুরাণ শ্রবণ করে, সে সমস্ত দোষ হইতে বিমুক্ত হয়। যে ব্যক্তি প্রত্যহ এই পুরাণ শ্রবণ করিবে,—পিতৃপক্ষ, মনুষ্য ও সমস্ত দেবগণের স্তব করিলে যে ফল হয়, সে তাহা প্রাপ্ত হইবে। কপিলা-গোদানজনিত পুণ্য অত্যন্ত দুর্লভ, কিন্তু যে ব্যক্তি এই পুরাণের দশ অধ্যায় শ্রবণ করিবে, সে নিঃসন্দেহ সেই ফল প্রাপ্ত হইবে। সমস্ত জগতের আধার, আত্মার আশ্রয়, সর্ব্বময়, জ্ঞান ও জ্ঞেয়স্বরূপ, আদি ও অন্তরহিত, অমরগণের হিতকর বিষ্ণুকে মনে চিন্তা করত যে পুরুষ এই পুরাণ সম্পূর্ণ শ্রবণ করিবে, সে অবিকল অশ্ব-

তৎ শৃণ্বন্ পুরুষঃ পবিত্রপরমং
ভক্ত্যা পঠন্ ধারয়ন্,
প্রাপ্নোত্যস্তি ন তৎসমস্তভুবনে-
ষেকান্তসিদ্ধির্হরিঃ ॥ ৫৪
যস্মিন্ন্যস্তমতির্ন যাতি নরকং
স্বর্গোঽপি যচ্চিন্তনে,
বিঘ্নো যত্র নিবেশিতাত্মমনসো
ব্রাহ্মোঽপি লোকোঽল্পকঃ।
মুক্তিং চেতসি যঃ স্থিতোঽমলধিয়াং
পুংসাং দদাত্যব্যয়ঃ,
কিং চিত্রং যদঘং প্রয়াতি বিলয়ং
তত্রাচ্যুতে কীর্ত্তিতে ॥ ৫৫
যজ্ঞৈর্যজ্ঞবিদো যজন্তি সততং
যজ্ঞেশ্বরং কর্ম্মিণো,
যং যং ব্রহ্মময়ং পরাপরময়ং
ধ্যায়ন্তি চ জ্ঞানিনঃ।
যঞ্চ প্রাপ্য ন জায়তে ন ম্রিয়তে
নো বর্দ্ধতে হীয়তে,
নৈবাসন্ন চ সদ্ভবত্যতি ততঃ
কিংবা হরেঃ শ্রূয়তাম্ ॥ ৫৬
কব্যং যঃ পিতৃরূপধৃগ্ বিধিহুতং
হব্যঞ্চ ভুঙ্ক্তে প্রভুঃ,
দেবত্বে ভগবাননাদিনিধনঃ
স্বাহাস্বধাসংজ্ঞিতম্।
যস্মিন্ ব্রহ্মণি সর্ব্বশক্তিনিলয়ে
মানানি নো মানিনাং,
নিষ্ঠায়ৈ প্রভবন্তি হন্তি কলুষং
শ্রোত্রং স যাতো হরিঃ ॥ ৫৭
নান্তোঽস্তি যস্য ন চ যস্য সমুদ্ভবোঽস্তি
বৃদ্ধির্ন যস্য পরিণামবিবর্জ্জিতস্য।
নাপক্ষয়ঞ্চ সমুপৈত্যবিকল্পবস্তু
যস্তং নতোঽস্মি পুরুষোত্তমমাদ্যমীশম্ ॥ ৫৮
তস্যৈব যোঽনুগুণভুগ্বহুধৈক এব
শুদ্ধোঽপ্যশুদ্ধ ইব মূর্ত্তিবিভাগভেদৈঃ।

---

মেধযজ্ঞের ফল প্রাপ্ত হইবে, তাহার সন্দেহ নাই। যে পুরাণে আদি ও মধ্যে চরাচর-গুরু ভগবান্, অন্তে ব্রহ্মজ্ঞানময় অচ্যুত এবং অখিল জগতের সৃষ্টি স্থিতি ও প্রলয়ের কর্ত্তা, পরম-সিদ্ধি-স্বরূপ সেই হরি কীর্ত্তিত হইয়াছেন, মনুষ্য, ভক্তির সহিত পরম পবিত্র সেই পুরাণ শ্রবণ, পাঠ বা ধারণ করিলে যে ফল প্রাপ্ত হয়, সমস্ত ভুবনে কিছুতেই সে ফল নাই। যাগতে মতি স্থির রাখিতে পারিলে নরকে যাইতে হয় না, যাঁহার চিন্তায় স্বর্গ-প্রাপ্তিও বিঘ্নতুল্য বোধ হয়, যাঁহাতে আত্মা ও মন সমর্পণ করিলে ব্রহ্মলোকও তুচ্ছ বোধ হয় এবং যিনি নির্ম্মলচিত্ত পুরুষগণের চিত্তে অধিষ্ঠিত হইয়া মুক্তি প্রদান করিয়া থাকেন, সেই ভগবানের নাম কীর্ত্তন করিলে পাপরাশি বিলয় প্রাপ্ত হইবে, ইহা আর আশ্চর্য্য কি? যজ্ঞবিৎ কর্ম্মিগণ নিরন্তর যজ্ঞ দ্বারা যাহাকে পূজা করিয়া থাকেন, জ্ঞানিগণ পরাপর ব্রহ্ম-রূপে যাঁহার ধ্যান করিয়া থাকেন, যাঁহাকে প্রাপ্ত হইলে জীবের জন্ম মৃত্যু বৃদ্ধি হ্রাস প্রভৃতি কিছুই থাকে না এবং যিনি সদসৎ-স্বরূপ নহেন অর্থাৎ পিতৃপুত্রাদিরূপ কার্য্য-কারণভাবে মায়াবন্ধনে বদ্ধ নহেন, সেই বিষ্ণুর নাম ব্যতিরেকে মানবগণ আর কি শ্রবণ করিবে? যে অনাদি-নিধন ভগবান পিতৃরূপে কব্য ও দেবরূপে বিধিপূর্ব্বক হব্য গ্রহণ করিতেছেন এবং মানিগণের মন যে ব্রহ্ম স্বরূপ সর্ব্বশক্তিনিলয়ের পরিচ্ছেদ করিতে সমর্থ হয় না, সেই ভগবান্ হরি শ্রোত্রপথগত হইয়া সমস্ত পাপ ধ্বংস করিয়া থাকেন। যাঁহার উৎপত্তি, বৃদ্ধি, পরিণাম, অপক্ষয় ও বিনাশ নাই, ব্রহ্মস্বরূপ ও সকলের আদিপুরুষ সেই পরমেশকে আমি প্রণাম করি! যিনি এক হইয়াও স্বীয় গুণ পরিণামে বহুতা মূর্ত্তি ধারণ করিয়া নানারূপ এবং শুদ্ধ হইয়াও অশুদ্ধের ন্যায়; সমস্ত ভূতগণের

জ্ঞানান্বিতঃ সকলসত্ত্ববিভূতিকর্ত্তা
তস্মৈ নতোঽস্মি পুরুষায় সদাব্যয়ায় ॥ ৫৯
জ্ঞানপ্রবৃত্তিনিয়মৈকময়ায় পুংসো
ভোগপ্রদানপটবে ত্রিগুণাত্মকায়
অব্যাকৃতায় ভবভাবনকারণায়
বন্দে স্বরূপমভবায় সদাজরায় ॥ ৬০
ব্যোমানিলাগ্নিজলভূরচনাময়ায়
শব্দাদিভোগাবিষয়োপনয়ক্ষমায়।
পুংসঃ সমস্তকরণৈরুপকারকায়
ব্যক্তায় সূক্ষ্মবিমলায় সদা নতোঽস্মি ॥ ৬১
ইতি বিবিধমজস্য যস্য রূপং
প্রকৃতিপরাত্মময়ং সনাতনস্য।
প্রদিশতু ভগবানশেষপুংসাং
হরিরপজন্মজরাদিকাং স সিদ্ধিম্ ॥ ৬২

ইতি শ্রীবিষ্ণুপুরাণে ব্রহ্মাণ্ডবিস্তারে
পরাশর-সংহিতায়াং ষষ্ঠেঽংশে
অষ্টমোঽধ্যায়ঃ ॥ ৮ ॥

---

বিভূতি-কর্ত্তা জ্ঞানময় সেই অব্যয় পুরুষকে আমি প্রণাম করি। অপুনরাবৃত্তির জন্য আমি জ্ঞান, প্রবৃত্তি ও নিয়মরূপ ত্রিগুণাত্মক, ভোগপ্রদানপটু, অব্যাকৃত, ভবসৃষ্টির কারণ ও অজর সেই পরমাত্মার স্বরূপের নিরন্তর বন্দনা করি। আকাশ, বায়ু, অগ্নি, জল ও পৃথিবী স্বরূপে শব্দাদি বিষয়সমূহের উপস্থিতি-পূর্ব্বক সমস্ত ইন্দ্রিয় দ্বারা জীবের উপকারক ব্যক্তস্বরূপ এবং সূক্ষ্ম ও বিমলস্বরূপ সেই পরমাত্মাকে আমি সর্ব্বদা প্রণাম করি। যে নিত্য সনাতনের এবংবিধ প্রকৃতি-পরাত্মময় নানাবিধ রূপ, সেই ভগবান্ হরি, জীব-গণের জন্ম ও জরাদিরহিত সিদ্ধি প্রদান করুন। ৫২—৬২।

ষষ্ঠাংশে অষ্টম অধ্যায় সমাপ্ত ॥ ৮ ॥

---

ষষ্ঠাংশ সমাপ্ত।

বিষ্ণুপুরাণ সম্পূর্ণ।